ডাক্তার ॥ বাট্, ইট্ ইস্ নেসেসারি টু আণ্ডারস্ট্যাণ্ড দ্য স্পেশাল্ সাইকোলজি অব দি ম্যাড ম্যান····বুঝলেন, পাগলদের একটা ক্ষমতা আসে····অ্যাণ্ড আই উড্ পার্টিকুলারলি এম্ফেসাইস্ দিস্ পয়েণ্ট····পাগলদের একটা ক্ষমতা আসে। খুব শক্তিশালী একটা অবসারভেশনের ক্ষমতা। তাদের ধরুন, যারা ছদ্মবেশে তাদের সঙ্গে দেখা করতে আসে, তাদের সত্যিকারের পরিচয়টা তারা ধরে ফেলতে পারে····অ্যাণ্ড দ্যাট ভেরি ইসিলি····উই ক্যান বি অ্যাবসল্যুটলি সিওর্ অব দ্যাট্, কিন্তু এক্ষেত্রে ব্যাপারটা খুব কমপ্লিকেটেড্। এই জন্যে কমপ্লিকেটেড্ যে, এই শের আফগান তার নিজের চোখেই একটা ইমেজ,····মানে তার নিজের কল্পনার একটা ছবি····ঠিক এই ছবিটার মতো।

[ শের আফগানের ছবিটার দিকে আঙুল দিয়ে দেখান ]

বলরাম ॥ হ্যাঁ, ও-ও তাই বলছিল ( ছায়াকে উদ্দেশ্য করেন )।

ডাক্তার ॥ বেশ, তাহলে একটা কল্পনার সামনে আমরা, মানে আরো কতকগুলো কল্পনা····হাজির হলুম। ডু আই মেক মাইসেল্ফ্ কোয়াইট ক্লিয়ার ?

বলরাম ॥ প্লিজ কন্টিনিউ····।

ডাক্তার ॥ আর ঠিক তখনই উনি····ওঁর অসুস্থতার মধ্যেই ওঁর নিজস্ব কল্পনা আর আমাদের মধ্যে একটা ডিফারেন্স ধরতে পারলেন ! তার মানে উনি বুঝতে পারলেন, আমরা যা সেজে এসেছি আমরা তা নই····আমরা ফিক্টিশাস্। সেই জন্যেই উনি আমাদের বিশ্বাস করতে পারেন নি, সব পাগলেরাই সবসময় অন্যদের অবিশ্বাস করে····এটাই পাগলদের অ্যালার্ট থাকার

উপায়'।....কী বলব....আমরা কনস্ট্যাণ্টলি ভাবছি উনি পাগল, অথচ উনি নিজেকে সবসময়েই ভাবছেন নরম্যাল। বুঝতে পারছেন....উনি যত বেশী নিজেকে আমাদের কাছে মেলে ধরতে চাইছিলেন তত বেশী ওঁকে আমাদের ট্র্যাজিক মনে হচ্ছিল। উনি বুঝতে পারছিলেন ওঁর সম্পর্কে আমরা কী ভাবছি। তাই তাড়াতাড়ি করে ভাণ করতে লাগলেন, ওঁর চুলে কলপ লাগানো, ঠোঁটে, গালে রং মাখা....সবটাই আমাদের ঠাট্টা করবার জন্যে.... যেন সবটাই ইচ্ছে করে করছেন।

ছায়া ॥ না না, ডঃ মল্লিক, আপনি ভুল বুঝছেন।

ডাক্তার ॥ কেন ?

ছায়া ॥ আমি বলছি ও আমাকে চিনতে পেরেছে।

ডাক্তার ॥ ইম্‌পসিবিল্‌, অ্যাবসল্যুট্‌লি ইম্‌পসিবিল্‌।

বলরাম ॥ ( ছায়াকে ) যাঃ তা কী করে হবে, মোটেই চিনতে পারেনি।

ছায়া ॥ হ্যাঁ, ও আমাকে চিনতে পেরেছে। আমার কাছে এসে যখন কথা বলছিল, যখন ডিপ্‌লি আমার দিকে তাকিয়েছিল, আমি বুঝেছি, ও আমাকে চিনতে পেরেছে।

বলরাম ॥ আরে বাবা, ওতো তোমার কথা বলেনি, তোমার মেয়ের কথা বলছিল।

ছায়া ॥ ( দৃঢ়তার সঙ্গে ) মোটেই না, আমার কথাই বলছিল।

বলরাম ॥ হ্যাঁ বলছিল....কিন্তু....

ছায়া ॥ শোনো নি, ও আমার চুলে কলপ দেওয়ার কথা বলছিল।

তার মানেই ওর স্পষ্ট মনে আছে ছেলেবেলায় আমার চুল কী অদ্ভুত কালো ছিল।

বলরাম॥ ভগবান, শেষকালে আমাকেও পাগল নিয়ে ঘর করতে হবে!

ছায়া॥ বোকার মত কথা বোলো না।

বলরাম॥ আরে বাবা, তুমিতো কখনও ওর বেগম ছিলে না। ওর পাগলামোর স্মৃতিতে তোমার মেয়েই ছিল ওর বেগম!

ছায়া॥ ওতো আমার মেয়েকে কোনদিন দেখেনি। তবে কি করে বুঝবে আমার মেয়ের চুল কালো?

বলরাম॥ এ আবার কী কথা! কম বয়সে সবার চুলই কালো থাকে, তাই বলেছে! একজন পাগল হয়ে গিয়ে আর একজনের চুলের রং মনে করে তার যৌবনকে মনে রেখেছে, আর তুমিও কল্পনায় বিরাট বিরাট উদ্ভট থিয়োরী খাড়া করে ফেললে? তুমি বলছিলে না, আমার আসা উচিত হয়নি? আসলে তোমারই আসা উচিত হয় নি।

ছায়া॥ কিন্তু।....ও আমার কথাই বলছিল, আমার মেয়ের কথা না। দেখছিলে না, সব সময় আমার সঙ্গেই কথা বলছিল?

বলরাম॥ গুড্ গড্! আমাকে নিঃশ্বাস ফেলার সময় দিচ্ছিল না, আমার বলে হার্ট অ্যাটাক্ হয়ে করোনারী হবার দাখিল.... আর তুমি বলছ কিনা তোমার সঙ্গে কথা বলছিল? ওযে অধিকাংশ সময়টাই আসলাম খাঁর সঙ্গে কথা বলছিল সেও কি তোমার সঙ্গে নাকি?

ছায়া॥ হতে পারে, হয় তো বেশীক্ষণ সময় আমার চোখের দিকে

তাকিয়ে থাকতে ওর লজ্জা হচ্ছিল, হয়তো কষ্ট হচ্ছিল। বেশ তো, যদি আমায় চিনতেই না পারে তাহলে তোমাকে দেখার সঙ্গে সঙ্গে ওরকম খেপে উঠল কেন বলতো? আর তো কারো ওপর চটেনি।

ডাক্তার ॥ (ছায়াকে) দেখুন, আমি একটা কথা বলি, কিছু মনে করবেন না—মিঃ মুখার্জী যে আসবেন সেটা তো ওঁকে আগে জানানো হয় নি। ওঁর কাছে অ্যানাউন্স করা হয়েছিল শুধু দুজনের কথা, আপনার আর আমার কথা। কাজেই আমাদের সঙ্গে আন-অ্যানাউন্সড্ থার্ড পার্সনকে দেখেই ওঁর সন্দেহ হয়েছে।

বলরাম ॥ কোয়াইট! তুমি ঠিকই বলেছ ডাক্তার। কিন্তু সে কথাটা এঁকে বোঝাবে কে? ইনি মাথায় গজাল মেরে ঢুকিয়ে নিয়েছেন যে, উনি একে চিনতে পেরেছেন।

ছায়া ॥ আমি বলছি....ও আমাকে চিনতে পেরেছে। আচ্ছা, ডঃ মল্লিক, মানুষ কখনও কখনও এমন ভাবে তাকায় না যে, দেখলে তার মনটাকে চট্ করে ধরে ফেলা যায়? হয় তো...

ডাক্তার ॥ হ্যাঁ....সেরকম একটা পসিবিলিটি থাকতে পারে। হয়তো একটা মোমেণ্ট....

ছায়া ॥ ঠিক....ওযে বলল....'ছাব্বিশ বছর বয়স তো আর চিরকাল থাকে না'....আমি তক্ষুণি বুঝতে পারলাম ও আমাদের হারিয়ে যাওয়া দিনগুলি নিয়ে দীর্ঘশ্বাস ফেলছে। মুখে অনেক রং মেখে ওকে যে বয়েসের ছাপ ঢেকে রাখতে হচ্ছে। কথাগুলো মার্ক করেছিলেন ডঃ মল্লিক?

বলরাম॥ না, করবার কী আছে? আমিও মার্ক করেছি। কে না চায় বয়সটা কম থাকুক। আর ওতো চিরকালই একটু হিরো টাইপের ছিল! বয়সটা ফিরে পেলে আর একবার ডন জুয়ানি খেলাটা জমিয়ে খেলতে পারে, এই আর কী?

ছায়া॥ আর কিছু না মানো অন্তত পাপপুণ্য মানো। ওর নামে মিথ্যে দোষ দিয়ো না। ও আর যাই হোক, কোনোদিন মেয়ে ঘেঁষা ছিল না।

বলরাম॥ কিন্তু পুরুষঘেঁষা মেয়েদের ওপর অ্যাডভান্টেজ্ নিতে গেলে খুব মেয়েঘেঁষা না হলেও চলে।

ডাক্তার॥ আচ্ছা শুনুন, আপনাদের পার্সোনাল পয়েন্টগুলো বাদ দিলে যা দাঁড়ায়, সেটা আপনারাও বুঝতে পারছেন যে, পেসেন্টের মেণ্টাল অ্যাপ্টিটিউডগুলো চেঞ্জড্ হওয়ার সূচনা দেখা যাচ্ছে। সাধারণতঃ অসুস্থ মস্তিষ্কে এটা হয় না। কাজেই এক্ষেত্রে কেসটা ইসিয়ার, মানে এক কথায় বলতে গেলে, আসলে ওঁর অপ্রকৃতিস্থতা একটা ডেফিনিট্ রাস্তা ধরে চলতে পারছে না। এর ফলে ওঁর যে সেকেণ্ড পার্সোনালিটি⋯সেটা মাঝে মাঝে লুপ্ত হয়ে যাচ্ছে, একটা প্রচণ্ড আবেগ মাঝে মাঝে পেসেণ্টকে তাঁর আসল ব্যক্তিত্বে ফিরিয়ে আনছে।⋯এটা খুব ভালো লক্ষণ। এটা যাকে বলে,⋯মানে ধরুন⋯বেশ আশাব্যঞ্জক মস্তিষ্কচালনা⋯ইউ আণ্ডারস্ট্যাণ্ড? ইট্স্ রিয়্যালি কনসিডারেব্ল্ সেরিব্র্যাল্ অ্যাক্টিভিটি। এখন আমরা ওকে যে প্রচণ্ড মানসিক আঘাতটা দেব বলে ঠিক করেছি⋯

ছায়া॥ টুটু আর বাচ্চু এখনও আসছে না কেন?

ডাক্তার ॥ 'বেগ ইওর পার্ডন ?

ছায়া ॥ টুটু আর বাচ্চু। প্রায় মিনিট দশেক হয়ে গেল।

ডাক্তার ॥ হুঁ, প্রায় মিনিট দশেক।

ছায়া ॥ একটা বোরখা পড়তে আর কতকক্ষণ লাগে ? এক দেড় মিনিট....

ডাক্তার ॥ হয়তো মিঃ চ্যাটার্জী ওঁকে পুরো ব্যাপারটা বুঝিয়ে বলছেন। আপনার মেয়ে খুব বেশী ভয় পেয়েছেন তো ?

ছায়া ॥ ডঃ মল্লিক, টুটুকে কি আপনার এই স্কীমের মধ্যে না নিলেই.... ? ওকে তো আমি জানি।

ডাক্তার ॥ কিন্তু উপায় তো নেই। কিছু না, সমস্ত ব্যাপারটা শেষ হতে এক সেকেণ্ডও লাগবে না।....হ্যাঁ শুনুন, আমার ট্রিট্‌মেণ্টের বেসিক আইডিয়াটা হচ্ছে পেসেণ্টকে বুঝিয়ে দেওয়া যে, উনি নিজেকে যা ভাবছেন, উনি রিয়্যালি তা নন্। ওঁর এই কল্পনার জগতের ওপর একটা প্রচণ্ড জোরে ঘা মারতে হবে....তাহলেই ওঁর চিন্তার থ্রেড্-গুলো ছিঁড়ে ফেলা যাবে। সূতোগুলো অবিশ্যি এমনিতেই আর মজবুত নেই এখন। উনি স্পষ্টই বুঝতে পারছেন যে, ওঁর এই শের আফগানের জীবন একটা শাস্তি। উনি নিজেই তো বললেন, শুনলেন না,....... 'ছাব্বিশ বছর বয়স তো আর চিরকাল থাকেনা।' মানে ব্যাপারটা হচ্ছে, হঠাৎ যদি এই সময়ের ডিফারেন্সটা পার করে দেওয়া যায়, তাহলেই উনি ভালো হয়ে যাবেন !

বলরাম ॥ কী রকম ভালো ডাক্তার ? সাধুসন্যাসীদের মতো ?

ডাক্তার ॥ উই মে হোপ, দেন, টু সেট হিম গোয়িং এগেন্। ঠিক

একটা বিকল ঘড়ির মতো, অনেক দিন বন্ধ হয়ে আছে ; ধরুন আমরা সেটা হাতে নিয়ে দাঁড়িয়ে আছি। ঠিক যেসময়ে বন্ধ হয়েছিল সেই সময়ে সেটাতে একটা প্রচণ্ড জোরে ঝাঁকানি দেওয়া গেল। তখন অ্যাট্ লিস্ট এক্সপেক্ট করা যায় সেটা আবার আগের মত চলতে আরম্ভ করবে।

[ বাচ্চু ঢোকে ]

**ছায়া ॥** এই যে বাচ্চু! টুটু কোথায়, টুটু ?

**বাচ্চু ॥** এক্ষুণি আসছে।

**ডাক্তার ॥** মিস্ মুখার্জী—ফাইনালি রাজী হয়েছেন তো ?

**বাচ্চু ॥** রাজী না হওয়ার কী আছে ?

**ছায়া ॥** তাহলে ও কী করছে কী ?

[ প্রভাতের টুটুকে নিয়ে প্রবেশ ]

**বাচ্চু ॥** এই তো এসে গেছে।

**বলরাম ॥** খ্যাখো, মেয়েকে খ্যাখো। তোমার চেয়ে অনেক বিউটিফুল দেখাচ্ছে।

[ বাচ্চু ইসারায় প্রভাতকে চেয়ার ও অন্যান্য আসবাব বাইরে নিয়ে যেতে বলে। প্রভাত তাই করে এবং পরে চুপ করে দাঁড়িয়ে থাকে ]

**ছায়া ॥** ঠিক আমার মতো। টুটু, লক্ষ্মী মেয়ে, এখানে একটু চুপ করে দাঁড়া। খ্যাখো, এবার বুঝতে পারছ, আমার ছবিটা যখন আঁকা হয়েছিল ঠিক এই রকম দেখাচ্ছিল। ( টুটুকে দেখিয়ে )।

**ডাক্তার ॥** এক্সাক্টলি। পারফেক্ট। ইট্‌স অ্যাবসল্যুট্‌লি পারফেক্ট।

আপনি ঠিকই বলেছেন মিসেস মুখার্জী, ছবিটা জীবন্ত হয়ে উঠছে।

বলরাম ॥ হ্যাঁ, এখন আর কোনোরকম কিন্তু,সুতরাং, এবং, ইত্যাদি অব্যয় চলবে না। টুটুকে দেখাচ্ছে ঠিক তোমার পঁচিশ বছর আগেকার মত।

টুটু ॥ উঃ বাবা, আমার ওপর দিয়ে আচ্ছা এক্সপেরিমেণ্ট খাটিয়ে নিচ্ছ। বোরখা পরলে কী গরম লাগে মা! কানদুটো কীরকম গরম হয়ে যায়।

ছায়া ॥ দাঁড়া, এ-পাশটা ঠিক করে দিই। খুব অস্বস্তি লাগছে?

টুটু ॥ ইস্, যাচ্ছেতাই। নিন্ ডঃ মল্লিক, তাড়াতাড়ি করুন, বলুন কী করতে হবে।

ডাক্তার ॥ ইয়ে হয়েছে······অন্ধকার না হওয়া পর্যন্ত তো আপনাকে ওয়েট করতেই হবে।

টুটু ॥ ওরে বাবা, সেই সন্ধ্যে অবধি! তাহলে এটা এখন খুলে ফেলি?

ডাক্তার ॥ হ্যাঁ, হ্যাঁ, নিশ্চয়ই।

ছায়া ॥ তুই কী বোকা, এখন পরতে গেলি কেন?

টুটু ॥ বাঃ, একটা ট্রায়াল দিয়ে রাখলুম।

ডাক্তার ॥ ও. কে। দি ইলিউশন ইস পারফেক্ট।····আচ্ছা মিসেস মুখার্জী, আপনি····একটু দেখি····ঠিক এখানটায় এইরকম করে দাঁড়ান,····একটু ফাঁক থাক····মিস মুখার্জী, আপনি একটু এগিয়ে ....ফাইন, ফাইন!

বলরাম ॥ তুমি সময়ের ডিফারেন্সটা বোঝাচ্ছ ডাক্তার? মানে সময়ের রাস্তার মাঝে পঁচিশ বছর দূরে দূরে দুটো মাইলস্টোন?

ডাক্তার ॥ এক্সাক্টলি !

ছায়া ॥ পঁচিশ বছর ! মানুষকে কী না করে ফেলতে পারে !

বলরাম ॥ কী আর পারে ? এমন বুড়ো করে ফেলতে পারে যে সাজলেও আর ইয়ং দেখায় না। কিন্তু যাই বল ডাক্তার, তোমার প্ল্যানটা আমি এখনও ভালো করে বুঝতে পারছি না।

ডাক্তার ॥ এখনো পারবেন না, কেন না এখনও আপনি মিসেস মুখার্জীকে নর্ম্যাল ড্রেসে দেখছেন।

বলরাম ॥ কেন ? মেয়ের সঙ্গে মাকেও কি আরেক প্রস্থ বোরখা পরতে হবে নাকি ?

ডাক্তার ॥ নিশ্চয়ই তাই, ওঁর বোরখাটাতো পাশের ঘরেই রয়েছে। মানে যখনই পেসেণ্ট মিস্ মুখার্জীকে ওই রকম বোরখা পরে দেখবেন, তখনই ধরে নেবেন উনি মেহেরুন্নিসা—

বলরাম ॥ বুঝেছি, ঠিক তক্ষুণি তুমি মেয়ের মাকেও আরেকটা বোরখা পরিয়ে ওর পাশে আরেক মেহেরুন্নিসা দাঁড় করিয়ে দিতে চাও, এই তো ?

ডাক্তার ॥ হ্যাঁ, তাই। একজনকে ঠিক ছবির মতো দেখতে— সাড়ে তিনশো বছর আগের, আর একজন যিনি রিয়্যালি সেজেছিলেন পঁচিশ বছর, আগে। অ্যাণ্ড দিস্ উইল গিভ্ দ পেসেণ্ট এ টেরিব্‌ল মেণ্টাল শক্।

টুটু ॥ ডঃ মল্লিক, একটু এদিকে আসবেন ?

[ ডাক্তার, টুটু ও বাচ্চু নিজেদের মধ্যে আলোচনা করে

বলরাম ॥ ( ছায়াকে ) এই শুনছ ; শোনো....( ছায়া কাছে আসে

বলরাম ফিস ফিস করে বলে ) ব্যাপারটা কিন্তু হাতের বাইরে চলে যাচ্ছে।

ছায়া ॥ কোন ব্যাপারটা ?

বলরাম ॥ এই সন্ধ্যেবেলার প্ল্যানটা তোমার খুব ইণ্টারেস্টিং মনে হচ্ছে ? আমার তো মনে হয় মেয়েদের পক্ষে ব্যাপারটা খুব রিস্কি।

ছায়া ॥ হ্যাঁ, অর্ডিনারী মেয়েরা তাই ভাববে।

বলরাম ॥ এক্সট্রা-অর্ডিনারী মেয়েদেরও তাই ভাবা উচিত। ওই অন্ধকারের মধ্যে একটা যাচ্ছেতাই ব্যাপার হতে পারে।

ছায়া ॥ হলোই বা।

বলরাম ॥ তোমার সেলফ্ রেসপেক্ট নেই ?

ছায়া ॥ এর মধ্যে ওসব কথা আসছে কোত্থেকে ?

বলরাম ॥ তোমার না থাকতে পারে, আমার আছে। তুমি আমার স্ত্রী।

ছায়া ॥ তোমার কথা কে ভাবছে ? ( সরে যায় )

বাচ্চু ॥ প্রভাতবাবু, সুকুমারবাবুকে একটু ডেকে আনুন।

[ প্রভাত এতক্ষণ, আড়ি পেতে ছায়া ও বলরামের কথা শুনছিল ]

প্রভাত ॥ যাচ্ছি স্যার। [ চলে যায় ]

ছায়া ॥ তাহলে ডঃ মল্লিক, আমরা কখন ওকে আর একবার ফেস করছি ?

ডাক্তার ॥ কেন, এক্ষুণি।....আমরা জানিয়ে যাবো যে আমরা দুজনে দিল্লী ফিরে যাচ্ছি।

বলরাম ॥ তিনজন নয়।

ডাক্তার ॥ না, আপনি না মিঃ মুখার্জী। আপনি এখানেই থাকবেন।

বলরাম ॥ কেন? ওই পাগলের হিরোইসম্ অ্যাপ্রিসিয়েট করবার জন্যে?

ডাক্তার ॥ ওঁকে বোঝাতেই হবে যে, আমরা দুজন চলে গেছি, সন্ধ্যেবেলায় তো অ্যাকচুয়েলি আপনার কোনো রোল নেই। তিনজনেই এলুম, তিনজনেই ফিরে যাচ্ছি—এতে ওঁর সন্দেহ হতে পারে! উই ডোণ্ট্ ওয়াণ্ট টু অ্যারাইজ্ হিজ্ সাসপিশান এগেন্। আমাদের চলে যাওয়ার ব্যাপারে ওঁর কোনো সন্দেহ থাকলে সন্ধ্যেবেলা টোটাল্ স্কীমটাই ফেল করবে। ডু ইউ আণ্ডারস্ট্যাণ্ড মিঃ মুখার্জী, ডোণ্ট ইউ?

[ সুকুমার ও প্রভাত ঢোকে ]

সুকুমার ॥ (বাচ্চুকে) আমাদের ডেকে পাঠিয়েছেন স্যার?

বাচ্চু ॥ হ্যাঁ, শুনুন। ওঁর সঙ্গে অ্যারেঞ্জ করুন,—এখন ডঃ মল্লিক আর মিসেস মুখার্জী—মানে, ঐ যে কী নাম যেন—

সুকুমার ॥ আজ্ঞে নূর-ই-কুতব-উল-আলম আর ইসমৎ বেগম।

বাচ্চু ॥ হ্যাঁ ওঁরা এই দরবারে ওঁর কাছ থেকে বিদায় নিয়ে দিল্লী ফিরে যাবেন।

সুকুমার ॥ বেশ। আমি তাহলে ওঁর কাছে গিয়ে বলি নূর-ই-কুতব মানে ডাক্তারবাবু শাহানশা আকবরের কাছে ওঁর হয়ে দরবার করবেন বলে দিল্লী ফিরে যেতে চান। উনি এখন নিজের ঘরে বসে শাহজাদা সেলিম সম্বন্ধে উনি যা বলেছেন তা নিয়ে

আফশোস্ করছেন। ওঁর ভয় হয়েছে—ওঁর এইসব কথা যদি কোনোক্রমে সম্রাট আকবরের কানে গিয়ে পৌঁছয় তবে তিনি হয়ত ওঁর আসল কথাটা না বুঝে ওঁকে বিদ্রোহী বলেই ধরে নেবেন। আচ্ছা, আপনারা তাহলে কাইগুলি আপনাদের ড্রেসগুলি পরে নিন।

ডাক্তার ॥ অলরাইট্....কাম অ্যালং....

সুকুমার ॥ আচ্ছা, তাহলে মিসেস মুখার্জীও আপনার সঙ্গে বোরখা পরে থাকছেন ?

ডাক্তার ॥ রাইট্। দি ইম্প্রেশন হি গেটস্ ফ্রম দি কনফ্রন্টেশন্ মাস্ট বি এ সাডেন্ ওয়ন্....ইট্ মাস্ট বি এ ট্রেমেণ্ডাস শক্। আসুন মিসেস মুখার্জী ! নাও লেটস্ গো অ্যাণ্ড গেট চেন্‌জড্।

[ সুকুমার, ডাক্তার ও মিসেস মুখার্জী ভেতরে চলে যান ]

টুটু ॥ আমার আবার ভয় করছে।

বাচ্চু ॥ আঃ কী আরম্ভ করেছ ?

টুটু ॥ মাদের সঙ্গে যদি আগের বারেই দাঁড়িয়ে থাকতুম তাহলেই বোধহয় ভাল হত।

বাচ্চু ॥ আরে দূর, কিছু ভয় নেই।

টুটু ॥ উনি খুব ডেঞ্জারাস্ নন তো ?

বাচ্চু ॥ আরে না না।

বলরাম ॥ বেদনা সাগরের অতলে। খুব শান্ত।

টুটু ॥ পাগলের পক্ষে আর চটে উঠতে কতক্ষণ।

বলরাম ॥ আরে বাবা তোকে মারবে না তো আর।

বাচ্চু ॥ কতক্ষণের বা ব্যাপার, দু'চার সেকেণ্ড।

টুটু ॥ কিন্তু অন্ধকারে একা একা পাগলের সঙ্গে, বাবা !

বাচ্চু ॥ আমি তো জাস্ট পাশেই থাকছি। অন্য সবাই এপাশে ওপাশে লুকিয়ে থাকবে। দরকার হলে টপ করে ঢুকে পড়তে কতক্ষণ ! তোমার মা ওঁর সামনে গিয়ে দাঁড়ালেই তোমার কাজ ফুরিয়ে গেল।

বলরাম ॥ কিন্তু প্ল্যানটা যদি ফেল্ করে।

বাচ্চু ॥ কী যে বলেন। ডঃ মল্লিক এখন এদেশের টপ সাইকিয়াট্রিস্ট।

টুটু ॥ আমারও মনে হচ্ছে প্ল্যানটা ফেল করবে না। কিন্তু ছাখো, আমার হাতগুলো কেমন কাঁপছে।

বলরাম ॥ আর টপ সাইকিয়াট্রিস্ট। কেন যে সাইকিয়াট্রিস্টগুলো বেকার প্ল্যান-ট্ল্যান্ করে বাপু কিছু বুঝি না। পাগলরা তো বেশ সুখেই থাকে। আমরাও বুঝি না, পাগলরাও বোঝে না।

বাচ্চু ॥ সুখ মানে ?

বলরাম ॥ তাদের কোনো লজিক মেনে চলতে হয় না—এই সুখ।

বাচ্চু ॥ পাগলরা লজিক মেনে চলবে কেন ? তাহলে তো তারা ভালই হয়ে যেত।

বলরাম ॥ আরে বাবা, আমিও তো তাই বলছি। তোমাদের ওই ডাক্তার একটা প্ল্যান করেছে, তার একটা লজিক আছে। তোমরা ধরে নিচ্ছ পাগল তোমাদের লজিক মানবে। আমার কথাও তো তাইরে বাবা। ও যদি লজিক মানবে তাহলে পাগল থাকবে কেন ?

বাচ্চু ॥ আপনার কথাটা বুঝলুম না।

বলরাম॥ কেন? না বোঝার কী আছে? তোমাদের প্ল্যান অনুযায়ী যখন ওই পাগল ওকে আর ওর গর্ভধারিণীকে একসঙ্গে দেখবে তখন ওকে লজিক্যাল ভাবতে হবে—এইতো? আরে বাবা প্ল্যানটা তো—তোমরা করেছ। ওই পাগলটা করে নি।

বাচ্চু॥ আপনি ডাক্তারের পুরো প্ল্যানটা ফলো করেন নি?

বলরাম॥ কেন করবো না? তাই তো ভাবছিলুম এই ডাক্তার-গুলো কেন যে মেডিক্যাল কলেজ থেকে পাশ করতে যায় বুঝি না।

বাচ্চু॥ কারা?

বলরাম॥ এই সাইকিয়াট্রিস্টগুলো!

বাচ্চু॥ তা কোত্থেকে পাশ করতে যাবে?

টুটু॥ হ্যাঁ, কোত্থেকে?

বলরাম॥ কেন? ল' কলেজ থেকে। ভাল ডাক্তার হতে গেলে তো দেখি ভাল করে বকবক করতে পারাটাই সব থেকে বড় কোয়ালিফিকেশন। যে যত বেশী বকবক করতে পারবে, সে তত বেশী বড় ডাক্তার। 'অ্যানালজিক্যাল ইল্যাসটিসিটি', 'সিমটোম্যাটাইজড্ ডাইভারশন', 'আশাব্যঞ্জক মস্তিষ্ক চালনা' ....কী সব স্টক ফ্রেজেস্! আরে তারা!

প্রভাত॥ এই রে! ঐ দেখুন! ওরা সব আসছে!

বাচ্চু॥ কোথায়?

প্রভাত॥ ওই তো শের আফগান, ডাক্তারবাবু আর ঐসব চেলা-চামুণ্ডা। ঐতো! ঐতো!

বাচ্চু॥ আপনি এখানে থাকুন।

প্রভাত ॥ আমি একা !

[ টুটু, বাচ্চু ও মিঃ মুখার্জী ছুটে বেরিয়ে যান। শের আফগান, নূর-ই-কুতব-বেশী ডাক্তার, বোরখা পরা ছায়া ও দু'জন প্রতিহারীর প্রবেশ ]

শের আফগান ॥ তাহলেই বলুন, আমি কি একই সঙ্গে বোকা আর বদমাইশ ?

ডাক্তার ॥ না না। বোকা কে বলেছে ?

শের আফগান ॥ তাহলে আপনার মতে আমি বদমাইশ ?

ডাক্তার ॥ না জনাবালী। আপনি বোকাও নন, বদমাইশও নন।

শের আফগান ॥ সাহেবে আলম। যদি আপনার কখনও মনে হয় আমি বোকা নয়, তাহলে আমাকে একটু বদমাইশ হতে দিন, যদি আপনার তাতে কোন অসুবিধা না থাকে।

ডাক্তার ॥ কেন আমার অসুবিধে হবে কেন ? আপনি কি আমাকে বদমাইশ ভাবছেন ?

শের আফগান ॥ সুভানাল্লাহ্। আপনাকে আমার চিরকালই ভাল লাগে। খুব সৎ। আচ্ছা, আপনারা এখান থেকে দিল্লী ফিরে যাচ্ছেন তো ?

ডাক্তার ॥ জী জনাব !

শের আফগান ॥ বিদায় নেবার আগে আমি বেগম সাহেবার সঙ্গে একটু কথা বলে নিতে চাই।....আপনার মেয়ে মেহেরকে কি আপনি খুব ভালবাসেন ?

ছায়া ॥ হ্যাঁ।

শের আফগান ॥ আমার শত্রু, ঐ আসলাম খাঁর দল আমার সম্বন্ধে যে সব গুজব রটিয়েছে সেগুলো কী আপনি বিশ্বাস করেন ?

ছায়া ॥ না, কখনও না !

শের আফগান ॥ আচ্ছা ! তাহলে আপনি চান····

ছায়া ॥ কী ?

শের আফগান ॥ আমি এমন কি আমার জীবনের বিনিময়েও মেহেরকে ভালবাসি ! বেশ, তাই হবে। কিন্তু আপনি নিজে কখনও শাহাজাদা সেলিমকে প্রশ্রয় দেবেন না।

ছায়া ॥ না, কখনও না। আমি তো দিই না। মেহেরও কখনও দেয় না।

শের আফগান ॥ বলবেন না, ও কথা বলবেন না। একথা শুনলে আমি ঠিক থাকতে পারি না !

ছায়া ॥ যাই হোক না কেন, তুমি তো মেহেরকে ভালবাস।

শের আফগান ॥ ও আপনি জানেন না ? আপনি জানেন ? কিন্তু দুঃখ কি জানেন ? মেহের বোধ হয় জানে না। বোধ হয় জানতে চায়ও না।

ছায়া ॥ ও নিশ্চয়ই জানে। আমি তো ওর মা। আমি জানি। ও আমাকে সব কথা বলে।

শের আফগান ॥ আপনি ওর মা, তাই ওর দোষ ঢাকছেন। কিন্তু আমি জানি····সাহেবে আলম। বড্ড দেরীতে, অনেক দেরীতে বুঝতে পারলাম, আমার বেগম আছে, আমার বেগম থাকা দরকার। আর সে বেগম····কিন্তু সত্যি কথা বলতে কি সব জেনেও আমি তাকে ভালবাসি। হয়তো বোকামি। বেগম

সাহেবা! আপনি আল্লার নাম করে বলুন তো যে আপনার মেয়ে এখনও আমাকে ভালবাসে। বলুন, বলতে পারবেন না।

ছায়া॥ আমি মিথ্যে বলিনি। সেইজন্যেই তো···

শের আফগান॥ বুঝেছি। তার মানে আপনার মতে সব জেনে-শুনেও আমার বোকামী করে যাওয়া উচিত। বুঝি সবই বুঝি! সবাই আমাকে দয়া করে। কিন্তু এখনও কেউ বুঝতে পারেনি ভালই হয়েছে, এরকমই হওয়া দরকার···হয়তো শের আফগানের নসিব এই রকমই হওয়ার কথা ছিল। (ডাক্তারকে) জনাব আলী! আপনি শাহাজাদা সেলিমকে বলবেন, যে দিল্লীর লড়াইয়ের মাঠ অনেক চওড়া, সেখানেই দেখা হবে। আর যদি বর্ধমান পর্যন্ত এগিয়ে আসেন, তাহলে এখানেও লড়াইয়ের জন্য অনেক ঢালু জমি আছে। (ছায়াকে) আর সেদিনও আপনি দেখবেন, সব কিছু জেনেও আমি আমার বেগমের ইজ্জতের জন্য লড়াই করতে পারি কিনা····এ পর্যন্ত কত মেয়েই তো এলো। তারা সবাই বলেছে, তারা মেহেরুন্নিসা। বুঝতেই পারছেন, যে সব মেয়েদের আমি ভোগ করেছি। কিন্তু যখনই তাদের জিজ্ঞাসা করেছি, তুমি কি মেহের? অমনি কেমন অসহায় হাসি হাসি মুখে তারা আমার দিকে তাকিয়েছে। বুঝতেই পারছেন! মোম নিভিয়ে দেওয়া অন্ধকারে বিছানায় দুজন উলঙ্গ নারীপুরুষের কী পরিচয় তা নিয়ে আমরা মাথা ঘামাইনি। আমাদের পোশাকগুলো ঝুলতে লাগলো দেওয়ালে, বিছানায়, মেঝেয় কতগুলো অশরীরি ছায়ার মতো। 'কীসের ছায়া? কতকগুলো মানসিক বিকার, কতকগুলো বিকৃত চিন্তা।

দিনে আমরা ভয় পাই না, রাতে পাই। কী বিকৃত! একজনের বিরুদ্ধে এগারো জন। খোলা তলোয়ার হাতে হাসছে, থামছে! তখন আমি আমার শিরার মধ্যে রক্ত প্রবাহের শব্দ শুনতে পাই। অন্ধকার রাতে বৃষ্টির পায়ের শব্দের মত। যুদ্ধের বিকেলে যেন আজান। আজান।.... আমাকে মাপ করবেন। আমি আপনাদের অনেকক্ষণ দাঁড় করিয়ে রেখেছি। বিদায় বেগম সাহেবা! সাহেব-এ-আলম বিদায়!

[ কুর্ণিশ করতে করতে ডাক্তার ও ছায়ার প্রস্থান ]

বোকা বোকা বোকা! তোমরা আমার হাতের বাঁশি, যেমন বাজাই তেমনি বাজো। হাল্কা করে ছুঁই, বাঁশী বেজে উঠে। যদি বলি গান গাও তো বাঁশী, বাঁশি গান গায়। (প্রভাতকে) ওই দাড়িওয়ালাটা ডাক্তার না? আচ্ছা ওরা তো জানত যে আমি পাগল, তবু আমি যেমন চেয়েছিলুম, সে রকম দাড়ি লাগিয়ে, আলখাল্লা পরে 'জনাব আলী—জনাব আলী' করছিল কেন বলত? সবটাইতো আমার পাগলামির খেলা তাই না?

[ প্রভাতের পতন ও মূর্ছা। প্রতিহারী দু'জন ভয়ে দু'দিক দিয়ে ছুটে বেরিয়ে যায়। সেই মুহূর্তে বাকী সভাসদেরা ছুটে এসে ঢোকে। ]

শের আফগান ॥ এই শোন, ওরা সব এই ঘরে এসেছিল, ওরা বোধ হয় আসলে খানিকটা মজা করতে এসেছিল, না? সবাই যেমন ভাবে, পৃথিবীর আর সবাই আমাকে নকল করুক, আমার ইচ্ছে মেনে চলুক, ঠিক তেমনি ওরাও চেয়েছিল, আমি ওদের

মত হয়ে যাই। আর কারো সম্বন্ধে একজনের নিজের ধারণা, নিজের বিচার যখন কেউ জোর করে সবার ওপরে চাপাতে চায়, তখন সহ্য করা যায়? তাই আমিও সহ্য করিনি। তাই আমিও ওদের এক পাগলের ইচ্ছের কাছে মাথা হেঁট করিয়েছি। ওদের কথা বানাতে হয়েছে, মাথা নোয়াতে হয়েছে। ঐ যে সেই নূরজাহান নাটকের রাত্তিরে সেই যে অ্যাকসিডেণ্ট হয়েছিল —শের আফগানের পোশাক পরে সেই যে আমি ব্যাকস্টেজে সেন্সলেস হয়ে পড়ে গিয়েছিলুম—মাথায় ভীষণ চোট লেগেছিল —তারপর থেকেই···কী, তোমরা এ ওর দিকে অমন করে তাকাচ্ছ কেন? কী ভাবছ, আমি পাগল? বেশ—আমি পাগল। দাঁড়াও, দু'পাশে দাঁড়াও।

[ সকলে দু'পাশে দাঁড়ায়, প্রভাতও এই সময় উঠে দাঁড়ায় ]

বসো—ওঠো—বসো—ওঠো

[ সবাই বসে ও ওঠে ]

আঃ কী হচ্ছে কী? অন্য কেউ এরকম করতে বললে তো তোমরা প্রতিবাদ করে উঠতে। আমি তো বুঝতে পারছি না তোমাদেরই বা পাগল বলা হবে না কেন? এই তো আমি তোমাদের সামনে শের আফগান দাঁড়িয়ে আছি। একি কখনও হতে পারে? শের আফগান কি কখনও বেঁচে থাকতে পারে এই নাইনটিন সেভেন্টিতে? [ অথবা যে সালে নাটকটি হচ্ছে সেই সাল ]। তোমরা বেঁচে আছো, অথচ সাড়ে তিনশো বছরের পুরোনো নীতিতে ওঠো আর বসো? তোমরা তো নিজেদের মধ্যে বলাবলি করো সামনে যে সকাল সে সকাল

আমাদের। আমরা সবাই মিলে সে সকালকে এনজয় করব! কিন্তু পারো কি? কী পারো? সংস্কারের কাঁটা, কতগুলো পুরোনো রীতিনীতি তোমাদের পথ আগলে রেখেছে। তোমরা কেউ একটা নতুন কথা বলতে পারো? এনিথিং ওরিজিন্যাল? চেষ্টা করে ছাখো, দেখবে তোমরা যা বলবে, কেউ না কেউ সে-কথা আগেই বলে মরে গেছে। তোমরা শুধু কতকগুলো পুরোনো কথাকে উগরে দিতে পারো। কতগুলো মরা কথা চিবিয়ে চিবিয়ে তোমাদের চোয়াল ব্যথা হয়ে গেছে। তোমাদের পাকস্থলী জীর্ণ হয়ে গেছে। তোমরা কেউ বেঁচে নেই, কেউ না। ....তোমরা বোধহয় আমার কথা কিছুই বুঝতে পারছ না, না? (প্রভাতকে) তুমি তো কিছুই বুঝছ না বোধ হয়.... তোমার নাম কী?

প্রভাত ॥ (প্রচণ্ড নার্ভাস) আমার? আজ্ঞে আমার নাম কাশেম খাঁ আলী....ইয়ে....কাশেম আলী খাঁ।

শের আফগান ॥ তোমার আসল নাম কি?

প্রভাত ॥ ইয়ে....ইয়ে....আমার আসল নাম ঝণ্টু...ইয়ে প্রভাত।....

শের আফগান ॥ প্রভাত? এই এক্ষুণি ভোরের কথা হচ্ছিল।

প্রভাত ॥ আজ্ঞে হ্যাঁ, প্রভাতকুমার হালদার।

শের আফগান ॥ কতবার আমি তোমাদের আসল নাম শুনেছি। তোমরা যখন এ ঘরে, আমার আড়ালে হৈ হৈ করতে নিজেদের মধ্যে—তখন তো তোমরা নিজেদের নাম ধরেই ডাকতে। (সুকুমারকে) আমি আপনার নাম জানি, সুকুমার চৌধুরী?

সুকুমার ॥ জী জনাব !

শের আফগান ॥ ( ননীকে ) তোমার নামও জানি। ননী মিত্তির।

ননী ॥ আজ্ঞে হ্যাঁ স্যার !

শের আফগান ॥ ( উপেনকে ) আপনার নামটাও জানি। কী যেন আপনার নাম ?

উপেন ॥ আজ্ঞে উপেন্দ্রকিশোর চট্টোপাধ্যায়।

শের আফগান ॥ হ্যাঁ হ্যাঁ উপেন্দ্রকিশোর....বাঃ বেশ নাম তো।

সুকুমার ॥ আপনি ...আপনি তাহলে....

শের আফগান ॥ তাহলে কী ? কিছু না ! আসুন তো সবাই একসঙ্গে বসা যাক, একটু প্রাণ খুলে হাসা যাক, কী মজাটাই না করা গেল এতক্ষণ।

সকলে ॥ আপনি তাহলে সেরে গেছেন ? কী আশ্চর্য ! তাহলে... আমরা তো....আরে গ্যাখো।

শের আফগান ॥ বসুন, বসুন সবাই। [ সকলে বসে, কিন্তু প্রভাত দাঁড়িয়েই থাকে। শের আফগান উঠে তার কাছে যান ] তুমি হাসছ না কেন ? তুমি আমার ওপর রাগ করেছ ? এ্যাই— গ্যাখো, তোমার বাঁ-পায়ের জুতোটা ওখানে পড়ে আছে। নিয়ে এসে বস।

[ প্রভাত জুতোটা তুলে নিয়ে এসে বাকী সকলের সঙ্গে বসে পড়ে ]

( প্রভাতকে ) রাগ করোনা বুঝলে। পৃথিবীতে সব লোকেরই ইন্টারেস্ট থাকে যাতে কিছু লোক পাগল হয়ে থাকে। ঐ যারা আমার সঙ্গে দেখা করতে এসেছিল ওদের আমি চিনি। অনেক

—অনেক বছর আগে ওদের সঙ্গে আমার বন্ধুত্ব ছিল। আচ্ছা ওরা তো জানত আমি পাগল। তবু ওরকম বোরখা-টোরখা পরে, ওরকম বাঁকানো লাঠি নিয়ে জনাব আলী জনাব আলী করছিল কেন বলত? (প্রভাতকে) তুমি বলতো?

প্রভাত॥ আজ্ঞে ওঁরা ভেবেছিল যে আপনি....ইয়ে....আপনি....

শর আফগান॥ এই শোন। আমার চোখের দিকে তাকাও, তাকাও—সোজা মনির ভেতরে—তাকাও, ভয় পেয়ো না!

প্রভাত॥ আজ্ঞে....এইতো....দেখছি।

শর আফগান॥ না, না, তুমি ভয় পাচ্ছ। ভয় পেয়ো না, জানো। ভয় পেলে মানুষের মনে হয় পায়ের তলা থেকে মাটি সরে যাচ্ছে, তখন মানুষের যাচ্ছেতাই কথা বিশ্বাস করতে হয়। পাগলের সামনে দাঁড়াতে মানুষের এইরকম ভয় হয়। কেন জানেন? সে যে আপনার এতকালকার সব বিশ্বাসের ভিত্তি নাড়িয়ে দেয়—সে যে আপনাদের লজিক, যে লজিক কষ্ট করে মেনে এসেছেন তার বাইরে কথা বলে! কীই বা করা যাবে বলুন? পাগল হওয়ার এই তো মজা, তারা লজিক ছাড়াই ভাবতে পারে। বলা যেতে পারে তারা প্রতিদিনকার পরিবর্তিত লজিক নিয়ে ভাবতে পারে—আজ একরকম ভাবছে, কাল একরকম। গঙ্গার ঘাটে সার সার নৌকো দেখেছেন? সার সার নৌকো। জেলেদের বাচ্চা বাচ্চা ছেলেরা টুপ্‌টুপ্ করে লাফ দিয়ে এ-নৌকো থেকে ও-নৌকোয় চলে যায়। পাগলদের লজিকগুলোও সেই রকম। হাল্কা ডালের ময়না পাখীর মত—আজ এ-ডালে কাল ও-ডালে। জানেন—ছোটবেলায় ঠাকুমার কোলে চড়ে বায়না করতুম;

ঠাকুমা, চাঁদ ধরব।' ঠাকুমা বলতেন, 'আকাশের ঐ চাঁদ তো ধরা যায় না, ডোবার জলে যে চাঁদের ছায়া পড়েছে, ঐটা ধরো।' ভাবতুম ঐটেই বুঝি সত্যি চাঁদ। না না, আমি কক্ষণো বলব না, আপনারা আমার মতো এইসব ভাবুন, আর ভাবতে ভাবতে পাগল হয়ে যান। কিন্তু শুধু একবার, একজন আরেকজনের চোখের দিকে তাকান, যেমন করে আমি একদিন বহুদিন আগে তাকিয়েছিলুম। কী দেখবেন জানেন? দেখবেন এক বিরাট অজানা অচেনা পৃথিবীর দরজার সামনে ভিখিরির মত দাঁড়িয়ে আছেন। আপনার পাশ দিয়েই হয়তো আপনারই কোন বন্ধু সেই দরজা ভেদ করে ভেতরে চলে গেল। অথচ আপনি কী অসহায়, আপনি সারাজীবন সেখানে দাঁড়িয়ে রইলেন!....বাইরে সন্ধ্যে হয় নি? আজ আলো আনবে না...

**ননী ॥** হ্যাঁ, মোমবাতিগুলো আনব আমরা?

**শের আফগান ॥** কেন, এই তো এখানে বেশ ইলেকট্রিক আলো জ্বলছে। তোমরা আমার সামনে মোম জ্বালো, আর সরে গেলেই তোমরা ইলেকট্রিক আলো জ্বালাও। আমি বুঝিনা ভাবছ? আমি না দেখার ভান করেছি।

**উপেন ॥** তাহলে?

**শের আফগান ॥** না, কিছু না! এত আলো বড্ড চোখে লাগে। যাও, মোমগুলো নিয়ে এস।

[ প্রভাত ছাড়া বাকী সবাই চলে যায় ]

আমাকে ভয় পেয়ো না বুঝলে। ওই যারা আমার সাথে দেখা করতে এসেছিল ওদের আমি চিনি। অনেক—অনেক

দিন আগে ওদের সঙ্গে আমার বন্ধুত্ব ছিল। তারপর কতদিন কেটে গেল....কখন আমার সমস্ত চুল সাদা হয়ে গেল....আর আমি একা এই ঘরে বসে....পাঁচিশ বছর....দীর্ঘ পঁচিশ বছর....

[ মোম নিয়ে সবাই ঢোকে ]

আঃ, থ্যাঙ্ক ইউ....থ্যাঙ্ক ইউ ফর দ্য লাইট।....কাছে, আরে কাছে সরে এসো....হৃদয়ের অনেক কাছে যেন....

[ সবাই কাছাকাছি বসে ]

জানো, পেছনে যদি একটা বিরাট বড়ো জানলা থাকত, আর আকাশে থাকত পূর্ণিমার চাঁদ, তাহলে চাঁদের ওপর জোর হুকুম খাটিয়ে নেওয়া যেত, বল ! বলা যেত, কই হে ভায়া চাঁদ, এক রিম আলো পাঠাও দিকিনি। চাঁদটাকে আমার ভীষণ ভালো লাগে। কত দিন আমি ওঘরে জানলায় বসে চাঁদের মুখের দিকে তাকিয়ে থেকেছি আর ভেবেছি, কে জানে....ও হয়ত এই সাড়ে তিনশো বছরের সব কথা জানে। দ্যাখো হে দ্যাখো, কি দারুণ একটা অ্যাটমসফিয়ার হয়েছে, শের আফগান ও তার সভাসদবৃন্দ ! তোমাদের ভাবতে অবাক লাগছে না ?

উপেন ॥ অবাক লাগছে যে, এসব সত্যি নয়।

শের আফগান ॥ সত্যি নয় ? কী সত্যি নয় ?

উপেন ॥ আজ্ঞে না, আমি আজ সকালে এই প্রভাতবাবুকে বলছিলাম—আজ সকালেই উনি জয়েন করলেন কিনা—বলছিলুম যে, এই সেট, কস্ট্যুম, মেকআপ—সব অকারণে নষ্ট হচ্ছে।

শের আফগান ॥ নষ্ট হচ্ছিল বলে আপনার দুঃখ হচ্ছিল ?

সুকুমার ॥ আজ্ঞে না....মানে তখন আমরা ভেবেছিলুম যে....

শের আফগান ॥ সবটাই ভান ?

ননী ॥ আজ্ঞে না, ভেবেছিলুম যে সবটাই সিরিয়াস্।

শের আফগান ॥ এখন কী মনে হচ্ছে ? সিরিয়াস্ নয় ?

সুকুমার ॥ আজ্ঞে না, মানে ···

শের আফগান ॥ লজিক—লজিক প্লিজ্। আপনারা একটা কথাও গুছিয়ে বলতে পারেন না ? আপনারা যদি থিয়েটার করতেন, তাহলে খুব খারাপ থিয়েটার করবেন। আপনাদের অ্যাটমস-ফিয়ারের কোন সেন্সই নেই। আপনারা যখন এই সব মেকআপ নিয়ে, এরকম কস্ট্যুম পরে, তলোয়ার ঝুলিয়ে এঘরে আসতেন বা পাশের ঘরে যেতেন, কখন কনস্ট্যাণ্টলি আপনাদের বোঝা উচিত ছিল যে আপনারা সাড়ে তিনশো বছরের আগেকার লোক। তাহলেই সব কিছু ঠিক মনে হত, কিছু আনন্যাচারাল্ মনে হত না। যেমন অনেক অভ্যেসের পর আজকের এই নাইনটিন্ সেভেনটির লাইফটা নরম্যাল মনে হচ্ছে। ইতিহাসে থাকার একটা দারুণ মজা—না ? আমরা কেমন ইতিহাসের জানলা থেকে দেখছি, সাড়ে তিনশো বছর পরে নাইনটিন্ সেভেন্টিতে সবাই কিরকম ছুটোছুটি করছে। তাইতো সবাই ইতিহাস পড়ে। ইতিহাসে যা কিছু ঘটে গেছে তাকে কেউ বদলাতে পারবে না। ইতিহাসে সব কিছু মহান। প্রেম, স্নেহ, দয়া, মায়া, মমতা, ঈর্ষা—সবকিছু মহান—মহান !

সুকুমার ॥ বিউটিফুল—বিউটিফুল।

শের আফগান ॥ হ্যাঁ বিউটিফুল। বিউটিফুল ছিল, কিন্তু এখন আর তো নেই। কারণ এখন তো আমি ভাল হয়ে গেছি।

O, now for ever
Farewell the tranquil mind ! Farewell content !
Farewell the plumed troops, and the big wars
That makes ambition virtue ! O, farewell !
Farewell the neighing steed and the shrill trump,
The spirit-stirring drum, th'ear-piercing fife,
The royal banner and all quality,
Pride, pomp, and circumstance, of glorious war !

[ বড় মোমদানের মোমগুলো ছাড়া বাকী মোমদানের মোমগুলো নিভিয়ে দেন ]

সেই ইতিহাসের রাজত্বে আমরা সবাই—সবাই নির্বাসিত, আচ্ছা ভাই, ফর দ্য লাস্ট টাইম, নিজেদের মধ্যে একটা ভদ্রলোকের প্যাক্ট হবে ?

[ সবাই মাথা নেড়ে সায় দেয় ]

আচ্ছা, ঐ যে যারা দেখা করতে এসেছিল—ঐযে জনাব নূর-ই-কুতব-উল-আলম, আর ঐযে ইসমৎবেগম, মানে আমার শাশুড়ী, এখন ওরা আমার এখান থেকে বিদায় নিয়ে দিল্লী ফিরে গেলেন ?

[ সবাই মাথা নেড়ে সায় দেয় ]

আসলে ওরা এখন পাশের ঘরে বসে ফিস ফ্রাই আর কাটলেট খাচ্ছে, তাই না ? ওদের কিছুতেই জানতে দেওয়া হবে না যে আমি ভাল হয়ে গেছি। আর একবার ঐরকম বোরখা-টোরখা

পরে ঐ রকম বাঁকানো লাঠি নিয়ে জনাব আলী—জনাব আলী —মেশ মজা করা যাবে—কেমন ?····কে ? কে ওখানে ?

ইয়াকুব ॥ ( নেপথ্যে ) সাহেব-এ-আলম !

ননী ॥ ইয়াকুব ! ইয়াকুব বুড্‌ঢা। রোজকার মত ঘড়ির কাঁটা ধরে এসেছে।

রমেশ ॥ ( ননীকে ) দাঁড়া, ওকে নিয়ে খানিকটা মজা করা যাবে।

শের আফগান ॥ না না ছিঃ, ওকে ঠাট্টা করছো কেন ? ওই একমাত্র লোক, যে আমাকে ভালবাসে বলে এই পঁচিশ বছর আমাকে ছেড়ে কোথাও যায় নি।

সুকুমার ॥ দূর বোকা, সব কিছুই আগের মত থাকবে, বুঝতে পারছিস না ?

শের আফগান ॥ হ্যাঁ ঠিক 'আগের মত। এই এতকাল ধরে যেমন চলে এসেছে, ঠিক তেমনি, তাহলেই সব সত্যি বলে মনে হবে। আমার জীবনের সমস্ত দলিল শাহজাদা সেলিমের লোকেরা নির্দয়ভাবে ধ্বংস করেছে। শুধু এক দরবেশ আমাকে ভালবাসতো বলে আমার জীবনী লিখে রেখেছিল, ওকে তোমরা ঠাট্টা কোরো না।

[ মোম ও লেখার সরঞ্জাম হস্তে ইয়াকুব প্রবেশ করে ]

····আইয়ে সাহাব আইয়ে। বৈঠিয়ে। যাও তোমরা সব···· বাইরে যাও। [ সকলে চলে যায় ]

ইয়াকুব ॥ ( লেখার সরঞ্জাম প্রস্তুত করে ) সাহেবে আলম····ম্যায় তৈয়ার।

শের আফগান ॥ লিখিয়ে :জনাব—দিল্লী শহরমে যো ফরমান দিয়

গ্যায়া উঁসমে আমীর ঔর রইস আদমী য়োঁকো যিত নাহি শকা গরীব ঔর কমজোরী লোগোঁকো উতনাহি লুকসান....ইয়ে ফরমান পহলেবালোঁকো রূপেয়া ঔর ইজ্জত দিয়া, গরীবকোঁ দিয়া ভুখ ঔর মৌৎ। সিরিফ ভুখ ঔর মৌৎ।

[ পর্দা পড়ে ]

## ॥ তৃতীয় দৃশ্য ॥

[ একই দৃশ্য। মঞ্চ নিশ্ছিদ্র অন্ধকার। ছবির ফ্রেম থেকে ছবিদুটো খুলে নেওয়া হয়েছে। মেহেরুন্নিসার ছবির ফ্রেমে বোরখা পরে টুটু এবং শের আফগানের ছবির ফ্রেমে শের আফগানের ছদ্মবেশে বাচ্চু দাঁড়িয়ে আছে। নেপথ্য থেকে শের আফগান ও সভাসদদের কথাবার্তা শোনা যায়। শের আফগান, "না, না, তোমাদের আসতে হবে না, আমি একাই যেতে পারব"—বলতে বলতে হাতে জ্বলন্ত মোমবাতি নিয়ে ঢোকে। মঞ্চের একদিকের মোমদানের ওপর মোমটি জ্বালিয়ে অন্যদিকের মোম জ্বালাতে যায়, সেই মুহূর্তে টুটুর কণ্ঠস্বর শোনা যায়— ]

টুটু ॥ শের আফগান !

শের আফগান ॥ কে ডাকছে আমাকে !

টুটু ॥ শের আফগান ! শের আফগান ! শের আফগান !

[ শের আফগানের আর্তনাদ ও মূর্ছা। ডাক্তারের নেপথ্য নির্দেশে মঞ্চে আলো জ্বলে ওঠে ও সকলের দ্রুত প্রবেশ ]

মাগো আমার ভয় করছে, আমার ভীষণ ভয় করছে।

বাচ্চু ॥ না না, টুটু।

ছায়া ॥ এই টুটু, এই তো আমি! আমরা সবাই তো আছি!

ডাক্তার ॥ স্টপ....নট, অ্যানাদার। উই মাস্ট নট গো অন্ উইথ ইট্, দেয়ারস্ নো নীড....

ছায়া ॥ এই টুটু, ছাখ—ও সেরে গেছে, দেখতে পাচ্ছিস! দেখছিস?

বাচ্চু ॥ সেরে গেছে মানে?

বলরাম ॥ আসলে সবটাই ঠাট্টা। নে, এখন থাম একটু।

টুটু ॥ না আমার ভয় করছে, ভীষণ ভয় করছে।

ছায়া ॥ চেয়ে দেখ! ওর দিকে তাকিয়ে ছাখ! ও কোনোদিন পাগল ছিল না। শুনছিস?

বাচ্চু ॥ কী বলছেন আপনি? কোনোদিন পাগল ছিল না....সেরে গেছে,....মানে?

ডাক্তার ॥ ইট সারটেইনলি সীমস্ সো। অ্যাজ ফার অ্যাজ আই-অ্যাম কনসারন্ড্....আই শুড সে....

বলরাম ॥ আরে আলবাৎ সেরে গেছে! আমাকে বললো ওরা!

ছায়া ॥ অনেক আগেই সেরে গেছে। ওদের ও নিজে বলেছে।

বাচ্চু ॥ কিন্তু এই তো একটু আগেও....

বলরাম ॥ এ্যাক্টিং করছিল, এ্যাক্টিং। তোমাকে আচ্ছা বোকা বানিয়েছে।

বাচ্চু ॥ ইজ্ ইট্ রিয়ালি পসিবল্? নিজের একমাত্র বোন মারা যাবার আগের দিন অবধি তাকে এমনি করে ঠকানো!

শের আফগান ॥ কী বলছ?

বাচ্চু॥ কী বলছি মানে ?

শের আফগান॥ শুধু তোমার বোনই মরে নি !

বাচ্চু॥ আমার বোন ? আমি আপনার বোনের কথা বলছিলুম, আমার মা। তাকে আপনি তার মারা যাবার দিন পর্যন্ত আপনার মা মিনা বেগমের রোলে এ্যাক্টিং করতে ফোরস্ করেছেন।

শের আফগান॥ উনি তোমার মা ছিলেন, না ?

বাচ্চু॥ হ্যাঁ আমার মা ! আমার মা !

শের আফগান॥ তাহলে আমার ? আমি বুড়ো হয়ে গেছি। আর এই কত দূরে অন্য বাড়িতে দিদি মারা গেছে। তোমার মা মারা গেছে। আর তুমি ঐ ওখানে থেকে ছুটে এলে। তুমি কি করে জানলে যে এই শের আফগান সেজেও লুকিয়ে আমি চুপি চুপি তার জন্য কাঁদিনি ?

ছায়া॥ কী বলছে ও ?

ডাক্তার॥ কোয়াইট···প্লীজ কোয়াইট।

শের আফগান॥ কী বলছি ? বলছি যে মিনা বেগম শের-আফগানের মা ছিলেন না ? মেহের তুমি তো জান। তুমি বলো।

টুটু॥ না না আমি জানি না। আমি এসব কিছু জানি না।

ডাক্তার॥ পাগলামিটা আবার ফিরে এসেছে। আপনারা একটু চুপ করে থাকুন।

বলরাম॥ পাগলামীর নিকুচি করেছে। অভিনয়—অভিনয় হচ্ছে।

শের অফগান॥ তুমি আমাকে অভিনয় করতে দেখছ ? তুমি ! তুমিই তো ওখান থেকে ঐ ছবি দুটোকে ছিঁড়ে ফেলেছ।

আর তার বদলে অন্য দুজনকে দাঁড় করিয়ে রেখেছিলে তো তুমিই।

বলরাম ॥ হ্যাঁ, ঢের ঠাট্টা হয়েছে!

শের আফগান ॥ ঠাট্টা?

ডাক্তার ॥ আঃ, ওঁকে আর এক্‌সাইট করবেন না। ফর গডস্ সেক্—

বলরাম ॥ ওরা বলেছে এটা ঠাট্টা। ওরা বলেছে! ওরা।

শের আফগান ॥ তোমরা! তোমরা বলেছ এটা ঠাট্টা?

সুকুমার ॥ হ্যাঁ জনাব! সত্যি কথা বলতে কি আমরা বলেছিলাম যে আপনি সেরে গেছেন।

বলরাম ॥ উঃ এনাফ্। কী গো? আর কতক্ষণ তোমরা এসব পোশাকপত্তর পরে ছেলেমানুষি করবে?

ছায়া ॥ তুমি চুপ করো। আমরা যাই পরে ছেলেমানুষি করি —তোমার কী? ও যতক্ষণ না ঠিকমত সেরে যাচ্ছে আমি এখান থেকে এক পা-ও নড়ব না।

শের আফগান ॥ কে সেরে যাবে? আমি? হ্যাঁ, আমি সেরে গেছি। কিন্তু তোমার ইচ্ছেমতো এখানেই ব্যাপারটা শেষ হবে না। তোমাকে আরও অনেক দূর আমার সঙ্গে যেতে হবে। জানো গত কুড়ি বছরের মধ্যে তোমাদের এই দুজনের মত এ রকম পোশাক পরে কেউ এখানে ঢুকতে সাহস করে নি?

বলরাম ॥ খুব জানি। আজ সকালেই তো আমি—

শের আফগান ॥ আলখাল্লা পরে এসেছিলে?

বলরাম ॥ তুমি মনে করেছিলে যে আসলাম খাঁ, আর আমি তাতে হাসিনি পর্যন্ত। কেনন্না আমি ভেবেছিলাম····

শের আফগান ॥ যে আমি একটা পাগল। এখন আমি তো সেরে গেছি। এখন ওকে ওরকম একটা বোরখা পরে দাঁড়িয়ে থাকতে দেখে তোমার হাসি পাচ্ছে—না? আমার তো ওকে একটা....ছিঃ আপনি ডাক্তার না?

ডাক্তার ॥ হ্যাঁ মানে আমি....

শের আফগান ॥ আপনি ওদের দুজনকে মেহেরুন্নিসা সাজিয়ে দাঁড় করিয়েছেন। জানেন? আপনি কি করতে গিয়েছিলেন? হঠাৎ এক মুহূর্তের জন্যে সেই অন্ধকার ফাঁকা কালো রাত্রিটা আমার মাথায় চেপে বসেছিল? আমি আবার পাগল হয়ে যাচ্ছিলাম। ভাবলাম একী? ছবি কথা কইছে। ফ্রেম থেকে সরে আসছে। আপনি অবশ্যি ভালোই ধরেছিলেন, একই পোশাকে দুজন! কী এখন আর অভিনয় করা চলবে? চলবে না? বেশ তাহলে এই পোশাকপত্তর ছেড়ে রঙটং মুছে তোমাদের দলেই মিশে পড়া যাক্—কী বল?

বলরাম ॥ আমাদের দলে, মানে? আমাদের সঙ্গে?

শের আফগান ॥ হ্যাঁ, তোমাদের দলে মানে, তোমাদের সঙ্গে। কোথায় যাব বল? রাস্তায় সিনেমায়? থিয়েটারে? নাকি তোমাদের সঙ্গে গিয়ে তোমাদের সংসারটা দেখে আসবো একবার?

বলরাম ॥ যেখানে যেতে চাও বল। এখন তো তুমি ভাল হয়ে গেছ। এক দারুণ আনন্দের দিনে ভাগ্যের অভিশাপে এই এতগুলো বছর ধরে একা একা যে জীবন তুমি কাটিয়েছ, আর কি তেমনি করে থাকতে পার? উঃ, ভাবতে অবাক লাগে

তুমি এই এতগুলো বছর এমনি একা কাটিয়েছ। সেদিন সেই অ্যাক্সিডেণ্ট-এর পর তুমি যদি বেঁচে না থাকতে তবুও আমার এতটা দুঃখ হতো না।

শের আফগান॥ হ্যাঁ। কী জানো? সেই যে থিয়েটার করতে করতে ব্যাক্স্টেজ-এ দোলনার দড়ি ছিঁড়ে গিয়ে আমি পড়ে গিয়েছিলুম, ঐ যে সেন্সলেস হয়ে গিয়েছিলুম, মাথায় চোট লেগেছিলো--তার পরেই আমার মাথাটা খারাপ হয়ে গিয়েছিল জানো? এমনি অনেকদিন, বহুদিন ধরে আমি পাগল হয়ে গিয়েছিলুম জানো?

ডাক্তার॥ হ্যাঁ, কতদিন বলুন তো? বলুন? দিজ ইজ মোস্ট ইম্পরট্যাণ্ট।

শের আফগান॥ তা অনেকদিন। প্রায় দশ-এগার বছর। একদিন বুঝলে ডাক্তার, আমার মাথার গোলমালটা ঠিক হয়ে গেল। আমি চোখ খুললুম, বুঝতে পারলুম না, আমি জেগে আছি না স্বপ্ন দেখছি। কিন্তু আসলে আমি জেগেই ছিলুম! আশে-পাশে সব কিছু আমি ছুঁয়ে ছুঁয়ে দেখতে লাগলুম। তারপর সব বুঝতে পারলুম....থাকগে, কি হবে এসব কথা বলে। তুমি ঠিকই বলেছ ডাক্তার! এই পোশাকপত্র ছেড়ে রং-টং মুছে এখান থেকে পালাই। কিন্তু কোথায় যাব বলত? যেখানেই যাব সবাই তো আমাকে আঙুল দেখিয়ে বলবে "ঐ তো—ঐ তো শের আফগান যাচ্ছে।" "শের আফগান"। তোমরা সবাই আমায় ঘিরে থাকলেও বলবে, 'শের আফগান'।

বলরাম॥ না না, কি যা-তা বলছো! তাই কি কেউ বলে?

ছায়া॥ কার এতবড় সাহস ? এখন ওসব কথা আর ভেব না। যা হয়েছিল ওটা একটা এ্যাক্সিডেন্ট।

শের আফগান॥ হ্যাঁ এ্যাক্সিডেন্ট। এ্যাক্সিডেন্ট হবার আগেও সবাই আমাকে ঠাট্টা করে বলতো পাগল। তুমি, তুমিই সবচেয়ে বেশী করে বলতে। কেউ আমার হয়ে কিছু বলতে গেলে তুমিই তাকে সবচেয়ে বেশী ঠাট্টা করতে।

বলরাম॥ আরে ভাই ওসব কথা বাদ দাও। সেসব ঠাট্টা করে বলেছি।

শের আফগান॥ এ্যাই ! আমার চুলের দিকে তাকিয়ে দেখ।

বলরাম॥ ( হেসে ) সে আমার চুলও তো পেকে গেছে।

শের আফগান॥ তোমার চুলতো পেকেছে বাইরে, আমার চুল পেকেছে এখানে, এই ঘরের মধ্যে যখন আমি শের আফগান ছিলুম তখন। ডাক্তার, যেদিন আমি প্রথম চোখ মেললুম, দেখলুম একী আমার অনেক চুল যে সাদা। বুঝলুম আমি অনেক বুড়ো হয়ে গেছি। আমার যৌবন শেষ হয়ে গেছে। আমি শেষ। আমি ধ্বংস হয়ে গেছি। কোথায় এক বিরাট ভোজসভায় আমার নিমন্ত্রণ ছিল। সেখানে সব শেষ হয়ে গেছে। ভিখিরীরাও পাতা কুড়িয়ে নিয়ে বিদায় নিয়েছে। এমন সময় রাক্ষুসে নেকড়ের খিদে নিয়ে আমি সেখানে এসে পৌঁছুলুম।

বলরাম॥ কিন্তু—এই তো পৃথিবীর নিয়ম।

শের আফগান॥ কী নিয়ম ? আমার সমস্ত সুখকে তছনছ করে দেওয়া নিয়ম ? আমি যখন ঐ নূরজাহান নাটকে ফার্স্ট

এ্যাক্ট-এর শেষে সেকেণ্ডারী প্ল্যাটফরম্-এর ওপরে জ্যাম্প্ করে এসে লড়াই করছিলুম তখন আমি দেখতে পেলুম যে একজন প্রম্পটার-এর টুল থেকে বই নিয়ে উঠে গেল ; বইটাকে কামড়ে ধরল মুখে, আর একটা ছুরি নিয়ে আমার দোলনার দড়িটা কেটে দিতে লাগল। এটাও নিয়ম ? কোন নিয়ম ?

**বাচ্চু ॥** কী ? কী বল্লেন ?

**শের আফগান ॥** সেটা বোধহয় ওই নিয়ম—যে নিয়মে আমি পড়ে যেতে পারি, মরে যেতে পারি কিংবা এমনি করেই শের আফগান হয়ে থাকতে পারি চিরকাল।

**ছায়া ॥** বিশ্বাস করো আমি জানতাম না। আমি এই প্রথম শুনলাম।

**শের আফগান ॥** ওটার বোধহয় কোনো নিয়ম নেই না! ওটা বোধহয় ঠাট্টা।

**ছায়া ॥** কিন্তু কে করেছে ? তুমি নাম বল ?

**শের আফগান ॥** আজ এই এত বছর পরে সে কথা জেনে লাভ ? তাদের সবারই ঐ ভোজসভায় নিমন্ত্রণ ছিল। তারা নিশ্চিন্তে খেয়ে যাচ্ছিল যাতে আমি যখন পৌঁছুব তখন যেন তারা সহজেই আমার সামনে দিয়ে চলে যেতে পারে। যাবার সময় আমাকে অল্প একটু সহানুভূতির হাসি হেসে যাবে—এই ছিল তাদের মতলব। বাঃ বাঃ এরই নাম বন্ধুত্ব। ডাক্তার, পাগল হয়ে থাকতেই আমার ভাল লাগে। কেননা আমার এই পাগলামি আর একজনের আনন্দের প্রকাশ। আমি পাগল হয়ে সেই শক্তি অনড় পাথরটার ওপরে শোধ নিচ্ছি, যে পাথরে আমার

বন্ধু, আমার মাথা ঠুকে ভেঙে রক্তাক্ত করে দিতে চেয়েছিল। আর এই নিঃসঙ্গতা, এই নিঃশব্দ নিঃসঙ্গতা। চোখ মেলতেই দেখলাম চারিদিক ফাঁকা, কালো, অন্ধকার। আমি ভাবলাম বেশ তো একটা অন্য কিছু করা যাক। অন্য কিছু মানে আমি ঠিক করলাম যে আমার সেই ভাল লাগা রঙ্গমঞ্চের সমস্ত হাসি, গান, আলোকে আমি রোজ এখানে নিংড়ে বের করবো। বেগম সাহেবা, ঐ তো তুমি, পঁচিশ বছর আগের তুমি। যখন তোমার শুধু জেতবার পালা ছিল তখনকার তুমি। নমস্কার। তোমাদের সবাইকেই সকৃতজ্ঞ নমস্কার। তোমরা সবাই আমার সামনে সেই ভালোলাগা রঙ্গমঞ্চের দিনগুলোকে মূর্ত করে তুলেছিলে। অবিশ্যি ঠাট্টা করেই করেছিলে। কিন্তু আমি তো ঠাট্টা ভাবিনি তাই আমি সব কিছুকে সত্যি করে তুলেছি। পাগলামির সত্যি। এখানে, এই ঘরে, এই দরবারে, এই সিংহাসনে, এই সব পোশাক পরে, এই সভাসদদের নিয়ে—বিশ্বাসঘাতক সভাসদদের নিয়ে। (সভাসদদের প্রতি) আচ্ছা, আমি যে সেরে গেছি—একথা জানিয়ে তোমাদের কী লাভ হল? এতে তো তোমাদের চাকরি গেল। তাই না? কী জানো: কাউকে বিশ্বাস করাই হচ্ছে আসল পাগলামি!

বলরাম॥ বাঃ, বেশ বলেছে, না?

শের আফগান॥ যাও, যাও আজ তোমাদের সবাইকে আমি ক্ষমা করলাম। এই পোশাক তো আমি নিজে পরেছি। এই রং তো আমি নিজে মেখেছি। এটাই তো আমার জীবন। তোমার অনিচ্ছায় আর ক'বছর থাকবে আমার সঙ্গে? জানো

ডাক্তার, কয়েক বছর আগে আমি ও-ঘরের ঐ জানলা দিয়ে বাইরে ঐ পার্কটার দিকে তাকিয়েছিলাম। তখন খাঁ খাঁ করছে দুপুর। দেখলাম যে একজন সাধুবাবা পার্কে একটা গাছের ছায়ার নীচে বেঞ্চিতে শুয়ে ঘুমোচ্ছিলো। তখন কর্পোরেশন স্কুলের ছুটি হয়েছিলো। কতকগুলো বাচ্চা যাচ্ছিল পাশ দিয়ে। তারা পার্কের কোণের বাগান থেকে একটা করে গাঁদা ফুল তুললো। ওরা সাধুবাবার সামনে কী একটা জটলা করলো। তারপর ওদের মধ্যে সবচেয়ে সাহসী বাচ্চাটা ঐ ফুলটা নিয়ে সাধুবাবার গলায় একটা সুড়সুড়ি দিল। সাধুবাবা ঘুম থেকে উঠে বসলো! কী হাসি হাসি মুখ তার। যেন তার স্বপ্নের সমস্ত হাসিটা ওর মুখে মাখানো। সেই মুহূর্তে ওযে একজন সর্বত্যাগী সন্ন্যাসী—সে-কথাটা ভুলেই গিয়েছিল। কিছুক্ষণ বাদেই ও আবার সন্ন্যাসীসুলভ ভাবে গম্ভীর হয়ে গেল। ঐ সন্ন্যাসীটা যেমন তার ধর্মের খাঁচার মধ্যে থাকতে ভালবাসে আমি তেমনি ইতিহাসের খাঁচার মধ্যে থাকতে ভালবাসি। জান হে, বরং তোমাদের জন্যেই আমার দুঃখ হচ্ছে। তোমরা এই পৃথিবীতে কখন কী হবে, ত্যাখোনা, জানোনা।

বলরাম॥ ও, তাহলে ছেঁটেকেটে ব্যাপারটা এই দাঁড়াল যে আমরা হচ্ছি পাগল।

শের আফগান॥ তাই যদি না হবে তাহলে এতদিন বাদে তুমি অন্তুতঃ ওকে সঙ্গে করে আমার সামনে আসতে পারতে না।

বলরাম॥ সত্যি কথা বলতে কি এখানে আসার আগে অব্দি তো আমার ধারণা ছিল তুমি পাগলই।

শের আফগান ॥ আর তোমার স্ত্রী ?

বলরাম ॥ উনি, ঠিক কী ভাবে বলা যায় ? উনি তোমার বক্তৃতায় মন্ত্রমুগ্ধ হয়ে গেছেন। কী গো বোরখাটাতো পরাই আছে, এখানে ওর সঙ্গে থেকে পাগলামি করে বাকী জীবনটা ওর সঙ্গেই কাটিয়ে দাও।

ছায়া ॥ আঃ কী হচ্ছে কি, বাচ্ছা-বাচ্চা ছেলেমেয়েদের সামনে।

[ প্রভাত বেরিয়ে যায় ]

শের আফগান ॥ থাক থাক, বলুক না। ওতো চিরকালই আমাকে ঠাট্টা করে এসেছে। আজ ডাক্তার বারণ করেছে বলেই কি শুনবে ? ঐ নূরজাহান নাটকের ফার্স্ট এ্যাক্ট-এর শেষে কে যে আমার দোলনার দড়িটা কেটে দিয়েছিল, তুমি তো আমার বন্ধু, তুমি তো জানতে, তুমি তো আমাকে বলনি। না না, আমি কাউকে বলব না। কারণ, কি হবে তোমাদের জীবনের কথা ভেবে, যে জীবনে তোমরা বুড়ো হয়ে গেছ। ডাক্তার, যাকেই তুমি আমার পোশাক পরাও না কেন আমি তো জানি যে আমি যা অন্য কেউ তা হতে পারে না। কেননা, আমি শের আফগান। গত পঁচিশ বছর ধরে তাই। পঁচিশ বছর ধরে আমি এই রং মেখেছি, এই পোশাক পরেছি। আর পঁচিশ বছর ধরে এই মেহেরুন্নিসা আমার সঙ্গে বাস করেছে আর ওর দিকে তাকিয়ে দেখ, ও এখন পরস্ত্রী। [ পেছন থেকে আবহসঙ্গীত ভেসে আসে ] কি খুকী, খুব ভয় পেয়ে গেছ, না ? ওরা বুঝতেই পারেনি যে আমি ওদের কথা মানবো না। না মানবো না। এতদিন তুমি এখানে স্থির, স্তব্ধ হয়েছিলে। ছবি, ছবি, তুমি জীবন পেয়েছে। তুমি সত্যি। তুমি আমার, তুমি আমার। গত পঁচিশ বছরের অধিকারে তুমি আমার। ( মিঃ মুখার্জী বাধা দিতে যায় )....রোখো, মেরা হুকুম।

[ শের আফগান লাথি মারে বলরামকে, বলরাম পড়ে যায়, সভাসদরা তরোয়াল উঁচিয়ে বলরামের চারিপাশে ঘিরে দাঁড়ায়। প্রভাত ঢুকে শের আফগান-এর সামনে দাঁড়ায় হঠাৎ বলরাম ছুটে গিয়ে আবার ছাড়াতে যায় ]

বলরাম॥ ওকে ছাড়। ছেড়ে দাও। খুব ভাল বুঝতে পেরেছি তুমি কখনও পাগল নও।

[ শের আফগান হঠাৎ প্রভাতের কোমর থেকে তরোয়াল বার করে বলরামের পেটের মধ্যে ঢুকিয়ে দেয়। সবাই মিলে বলরামকে ধরে ফেলে—বলরাম 'না, ও পাগল নয় ও পাগল নয়' 'বলতে থাকেন। ছায়া—ও পাগল হয়ে গেছে। পাগল'—বলতে বলতে বেরিয়ে আসেন। শের আফগান জোরে হাসতে থাকেন সিংহাসনের পেছনে দাঁড়িয়ে। সবাই বেরিয়ে এলে ছায়া হঠাৎ খুব জোরে কেঁদে উঠবেন। সঙ্গে সঙ্গে শের আফগান-এর হাসি বন্ধ হবে সুকুমার ও সাধন ডানদিকের উইং দিয়ে ঢুকে দাঁড়ায় ]

শের আফগান॥ একি! রক্ত! এই শোন, শোন। ( সভাসদ তিনজনকে ) এতক্ষণে আমি বুঝতে পেরেছি আমি কী করেছি এখন তো আমাকে শের আফগান সেজে থাকতে হবে চিরকাল তোমরা কেউ আমাকে ছেড়ে যেওনা। কেউ যেও না। কাছে থাক। থাক।

[ পেছনে Music বাজতে থাকবে। শের আফগান পা-দানির সামনে বসে বাঁহাত প্রভাতের ঘাড়ে, ডান হাত সুকুমার ও সাধনের ঘাড়ে! সভাসদ তিনজন শের আফগান-এর কোলে মুখ গোঁজে। Music বাজতে থাকবে। এমন সময় সমাপ্তিসূচক পর্দা ]

—